বাঙ্গালা ও সংস্কৃত

# শনৈশ্চর পাঁচালী।

শ্রীশশি ভূষণ মুখোপাধ্যায়
বিরচিত।

মূল্য ৵০ দুই আনা মাত্র।




# বাঙ্গালা ও সংস্কৃত শনৈশ্চর পাঁচালী।

সংসারার্ণবতারণং রবিসুতং সম্পূজ্য সর্ব্বেসদা
আনন্দৈক রসং ফলং সুবিমলং বিন্দন্তু যত্নাত্ততঃ।
দূরে তান্ সততং বিহায় বিষমোবিঘ্নোহি সংস্থাস্যতে
জ্ঞাত্বাত্তিং ব্যপকর্ত্তু মৌষধমতো দাতব্য মিত্যাগমঃ॥

পাণ বাড়ীয়া নিবাসিনা কাব্য, ব্যাকরণতীর্থোপাধিকেন শ্রীশশিভূষণ
ণা মুখোপাধ্যায়েন বিরচিতম্।




১৩২০ সাল।

মূল্য ৵০ আনা।

শ্রীকালী শরণং।

মঙ্গলাষ্পদেষু—

তোমার রচিত বাঙ্গালা ও সংস্কৃত শনির পাঁচালী পাঠ করিয়া পরম প্রীত হইলাম, অস্মদ্দেশে শনির পাঁচালী পাঠের বিশেষ প্রচলন আছে। কিন্তু পুঁথিগুলি প্রায়ই অকৃতি-বিরচিত। কাজেই অসম্বদ্ধ ও অশুদ্ধ। তুমি যে নিজের উদারতাপ্রদর্শনে এই সামান্য গ্রন্থ লিখিয়া, সমাজের হিতসাধনে প্রবৃত্ত হইয়াছ, ইহা বিশেষ আনন্দের বিষয়। সংস্কৃত শ্লোকগুলি অতি প্রাঞ্জল ও শ্রুতি মধুর হইয়াছে। যদিও তোমার বাঙ্গালা ও সংস্কৃত বিভিন্ন সময়ে বিরচিত, তথাপি অনেক স্থলেই বিশেষ সাদৃশ্য আছে। এবং কিরূপ বাঙ্গালার কিরূপ সংস্কৃত করিতে হয়, তাহা স্কুলের ও টোলের ছাত্রদিগের জানিবার অনেকটা সুবিধা হইয়াছে মনে করি। ইতি—

১২ই জ্যৈষ্ঠ  
১৩২০ সাল

নিয়তাশীর্ব্বাদক  
শ্রীনীলমাধব শর্ম্মণঃ স্মৃতিতীর্থস্য

# অথ সর্ব্বদেবদেবী বন্দনা।

বিঘ্ন বিনাশন, গণেশ চরণ,
প্রথমে অর্চ্চনা করি;
জগতের সার, জপি অনিবার,
অধমতারণ হরি। ১।

বন্দি অতঃপর, খ্যাত চরাচর,
পদ্মালয়া নাম যাঁর;
বিপদ বারণ, মোক্ষের কারণ,
চরণ যুগল তার। ২।

মহেশে বিশেষে, প্রণমিয়া শেষে,
অশেষে পার্ব্বতীপদ;
পূজিয়া যতনে, পুনঃ দেবগণে,
সেবিনু ত্যজিয়া মদ। ৩।

বেদমাতা যিনি, ধবল রূপিনী,
বাক্ প্রসারণ তরে;
চরণে তাঁহার, কোটি কোটি বার
সাষ্টাঙ্গে প্রণাম ক'রে। ৪।

মাতা পিতা আর, সর্ব্বদেবতার,
চরণ অর্চ্চনা করি,
অন্যান্য সকল, গুরুপদতল,
ভক্তিতে মস্তকে ধরি। ৫।

মাহাত্ম্য যাঁহার, করিতে প্রচার,
বাসনা আমার মনে;
সর্ব্ব বিঘ্নহর, সেই শনৈশ্চর,
পদ পূজি সযতনে। ৬।

বাঞ্ছা কল্পতরু, গ্রহগণগুরু,
প্রার্থনা চরণে তব;
যেন দয়াময়, আশা পূর্ণ হয়,
প্রকাশিয়া ও বিভব। ৭।

আমি জ্ঞানহীন, ভকতি বিহীন,
শকতি কিছুই নাই;
তবুও তোমার, নাম করি সার
পাঁচালী লিখিতে চাই। ৮।

দেও পদাশ্রয়, ওহে গুণময়,
গুণহীন অজ্ঞজনে:
ক্রমে ক্রমে তব, অতুল বৈভব,
প্রকাশিব সযতনে। ৯।

সত্যাসত্য যত, নিজ সাধ্যমত,
লিখিব মহেশে স্মরি;
অজ্ঞাত অসাঙ্গ, থাকিলে প্রসঙ্গ,
নিজ গুণে লও পুরি। ১০।

———

# লক্ষ্মী-নারায়ণ সংবাদ।

একদিন নারায়ণ সনে একাসনে।
বসি জিজ্ঞাসেন লক্ষ্মী ঠাকুরের স্থানে॥ ১.
কৃপা করি দয়াময় কহ বিবরণ।
শিলারূপ কি কারণে করিলা গ্রহণ॥ ২।
সংসারের সার তুমি অগতির গতি।
তবুও তোমার কেন এ হেন দুর্গতি॥ ৩।
শিলারূপ ধরি তবু না পেলে নিস্তার।
কীট রূপে খণ্ড করে হেন সাধ্য কার॥ ৪.
একথা শুনিয়া হাসি কহেন মুরারি।
ভক্তের কারণে আমি সব সহ্য করি॥ ৫।
গ্রহেশ্বর শনৈশ্চর খ্যাত এ সংসারে।
ভকত বৎসল আমি তাই জানাবারে॥ ৬।
কত কষ্ট সহ্য করি ভক্তের কারণ।
দুঃখ মোরে দিলা তাই এই বিবরণ॥ ৭।
বাহিরে দেখায় ভক্ত করিয়া বিবাদ।
মূঢ় জনে দেখি তাই গণয়ে প্রমাদ॥ ৮।
শনি কেন অন্য কত মম ভক্ত আছে।
মম দ্বেষী হয়ে তবু মোক্ষ পায় পাছে॥ ৯।
ইহার কারণ যেবা শুন সদা মোরে।
বাহিরে বিদ্বেষ করি হৃদে চিন্তা করে॥ ১০।
প্রধান ভকত মম ছায়ার নন্দন।
কীট রূপে শিলারূপ করেছে দংশন॥ ১১।

ভক্তে ভক্তি করি যেবা করিবে পূজন।
আমারও প্রীতির পাত্র হবে সেইজন॥ ১২।
আমার বৃত্তান্ত পাঠ না করি যে জন।
করিবেক রবিসুত পাঁচালী কীর্ত্তন॥ ১৩।
সর্ব্ব ইষ্ট নষ্ট তার হবে সুবদনে।
শনিও হইবে রুষ্ট আমার কারণে॥ ১৪।
সন্তোষ হইলা অতি শুনি এ কাহিনী।
ধন্য ভক্ত শনৈশ্চর বলে নারায়ণী॥ ১৫।

---

# সুমঙ্গলের উপাখ্যান।

দরিদ্র ব্রাহ্মণ ছিল শ্রীহরি নামেতে।
একমনে নারায়ণে ভাবে অন্তরেতে॥ ১।
কেমনে পাইব কোথা নিত্য নিরঞ্জনে।
ব্রাহ্মণ বাহ্মণী সদা ভাবে তাই মনে॥ ২।
ভিক্ষা মাগি যাহা কিছু করেন সঞ্চয়।
সকলি করেন ব্যয় অতিথি সেবায়॥ ৩।
যে বিধানে তুষ্ট রহে ব্রাহ্মণ নিকর।
সে বিধান অনুষ্ঠান করে দ্বিজবর॥ ৪।
ব্রাহ্মণে করিলে তুষ্ট তুষ্ট নারায়ণ।
বিপ্রে এক পুত্র বিষ্ণু দিলা সেকারণ॥ ৫।
পুত্রের রূপেতে লজ্জা পাইল মদন।
কলঙ্ক রহিত চন্দ্রে নিন্দয়ে বদন॥ ৬।

পুত্র মুখ দেখি দ্বিজ আনন্দিত মনে।
দ্বিজ-পদ-রজ আনি দেয় সেই ক্ষণে॥ ৭।
বিপ্র ভক্ত দ্বিজ তাই বিষ্ণুর প্রসাদে।
ভিক্ষান্নে পালেন পুত্রে পরম আহ্লাদে॥ ৮।
সুমঙ্গল নাম তার রাখিল ব্রাহ্মণ।
পুত্রের মঙ্গল তরে ডাকে নারায়ণ॥ ৯।
শুক্ল পক্ষ শশি কলা সদৃশ কুমার।
বর্দ্ধিত হইলে দ্বিজ করেন বিচার॥ ১০।
পঞ্চবর্ষ বয়ঃপ্রাপ্ত হইলে তনয়।
বিদ্যালাগি পিতা তারে দেয় বিদ্যালয়॥ ১১।
শাস্ত্র বাক্য সত্য মানি সুবোধ ব্রাহ্মণ।
সুমঙ্গলে বিদ্যালয়ে করিলা প্রেরণ॥ ১২।
বিদ্যার মন্দিরে যেয়ে সুমঙ্গল দিনে।
সুমঙ্গল মন দিল বিদ্যা উপার্জ্জনে॥ ১৩।
আজীবন সহচরী বিদ্যা যেই জানে।
সহায় করিতে সেই চাহে প্রাণপণে॥ ১৪।
অন্য ছাত্রে যেই পাঠ ছয় মাসে শিখে।
ছয় দিনে সুমঙ্গল সেই পাঠ শিখে॥ ১৫।
ক্রমে ক্রমে সর্ব্বশাস্ত্র করি সমাপন।
গুরু কাছে করিলেন বিদায় গ্রহণ॥ ১৬।
গুরু গৃহ হ'তে ত্বরা হইয়া বাহির।
মনে মনে বিবেচনা করিলা সুধীর॥ ১৭।
দারিদ্র্য না ঘুচে মম বড় দুখ পাই।
গৃহেতে কি কার্য্য তবে দূর দেশে যাই॥ ১৮।

এত ভাবি পথোপরি আসিয়া ব্রাহ্মণ।
কোন্ দিকে কোন্ দেশে যাব কি কারণ॥ ১৯।
না ভাবি শ্রীহরি স্মরি চলে সুধীবর।
প্রখর সূর্য্যের তেজে হইলা কাতর॥ ২০।
বড় পরিশ্রান্ত তাই বসি বৃক্ষতলে।
শ্রীহরি শ্রীহরি বিপ্র বারবার বলে॥ ২১।
আচম্বিতে কত দূরে পায় শুনিবারে।
বহু লোকে মিলি উচ্চ কোলাহল করে॥ ২২।
সবিস্ময়ে শব্দ লক্ষ্য করিয়া ব্রাহ্মণ।
নৃপ এক দেখে সঙ্গে সৈন্য অগণন॥ ২৩।
গজবাজি পরিবৃত মৃগয়ার শেষে।
বিপুল আনন্দে সবে ফিরিয়াছে দেশে॥ ২৪।
বিপ্রের সদনে ক্রমে আসি নৃপবর।
জিজ্ঞাসিলা কেবা তুমি কহ দ্বিজবর॥ ২৫।
পণ্ডিত জনেরে কেবা অনাদর করে।
বিশেষ শ্রীবৎস রাজা গুণী এ সংসারে॥ ২৬।
সুমঙ্গল পরিচয় পেয়ে নৃপমণি।
সাদরে গজের পরে তুলিলা তখনি॥ ২৭।
শ্রীবৎস সহিত দ্বিজ করিল গমন।
কত দূরে রাজ পুরী করে দরশন॥ ২৮।
প্রাসাদ প্রাচীর আদি দৃশ্য কত শত।
দেখিতে দেখিতে হ'ল পুরে উপনীত॥ ২৯।
রাজগৃহে থাকি বিপ্র করে অধ্যাপনা।
মন্দস্থানে থেকে শনি দেয় বিড়ম্বনা॥ ৩০।

মাতা পিতা অন্ন বিনা হাহাকার করে।
তাহে সুমঙ্গল থাকে দুঃখিত অন্তরে॥ ৩১।
দারিদ্র্য না ঘুচে কভু বড় দুখ পায়।
হরিভক্ত বলি তথা শনি দয়াময়॥ ৩২।
ছাত্রবেশ ধরি আসি পড়িতে লাগিল।
ক্রমে ক্রমে সর্ব্ব শাস্ত্র পড়ি সমাপিল॥ ৩৩।
গুরু দক্ষিণার ছলে দিল পরিচয়।
মম দৃষ্টি ফলে দুঃখ পেলে মহাশয়॥ ৩৪।
সেই দশা ভোগ প্রায় হ'ল সমাপন।
ছয় মাস কাল হেরি বড় কুলক্ষণ॥ ৩৫।
ষষ্ঠ মাসে দশ দণ্ড বিষম দুর্দ্দণ্ড।
হরি ধ্যান বিনা দুঃখ পাইবে প্রচণ্ড॥ ৩৬।
বার তিথি নিরূপিয়া বলিলা বিপ্রেরে।
এই দশ দণ্ড কাল চিন্ত শ্রীহরিরে॥ ৩৭।
দয়ার ঠাকুর শনি হরি ভক্ত প্রতি।
সদুপায় বলি অন্তর্হিলা মহামতি॥ ৩৮।
ক্রমে দ্বিজ পঞ্চ মাস হইলে বিগত।
ষষ্ঠ মাসে দশ দণ্ড হ'ল ধ্যানে রত॥ ৩৯।

---

শনি বাক্য বিশ্বাসিয়া, সংযত করিয়া হিয়া,
ভজিবারে নিত্যনিরঞ্জন;
হরি চিন্তা হরিধ্যান, হরি করি সর্ব্বজ্ঞান,
সঁপে দ্বিজ হরিপদে মন। ১।

বলে দ্বিজ উচ্চৈঃস্বরে, রক্ষ নারায়ণ মোরে,
এ বিপদে করিতে উদ্ধার ;
নাহি কোন অন্য জন, "বিপদে মধুসূদন,"
শাস্ত্র বাক্য এই জানি সার। ২।
অগতির গতি তুমি, কত বা বলিব আমি,
সর্ব্বজীবে তুমি কৃপাধাম ;
দীনগণে দয়া করি, তার বিনিময়ে হরি,
ল'ভেছ দয়াল হরি নাম। ৩।
ভক্তিধনে ধনী যাঁরা, লভিবারে দয়া তাঁরা,
অর্পণ করেন ভক্তিধন ;
সেইধন টিট্‌পেয়ে, দয়া তার বিনিময়ে,
ভক্ত প্রতি করিছ বর্ষণ। ৪।
মুক্তকরি অর্থিগণে, দেখাইছ জীবগণে,
তোমার অনন্ত দয়া তাই ;
পড়েছি শনির কোপে, তব পদে মন সঁপে,
এবে যেন পরিত্রাণ পাই। ৫।
দয়া করি দয়াধার, রক্ষা কর এইবার,
শ্রীচরণে এই আকিঞ্চন ;
এইরূপে দ্বিজবর, হরি নাম দ্বি অক্ষর,
মনে মনে জপে অনুক্ষণ। ৬।
বিধির নির্ব্বন্ধ যাহা, খণ্ডিতে কে পারে তাহা,
হরি নাম ত্যজে কতক্ষণে ;
দশ দণ্ড চলি যায়, ভেবে চক্ষু মেলি চায়,
কার সাধ্য নিয়তি খণ্ডনে। ৭।

পড়িয়া দৈবের ফাঁদে, দ্বিজ সুমঙ্গল কাঁদে,
দশ দণ্ড পূর্ণ নাহি হয় ;
জানি বিপ্র পুনরায়, নয়ন মুদিল হায়,
তাই বিধি ঘটা'ল প্রলয়। ৮।
তাহে শনি ক্রোধ করি, রাজপুত্রদ্বয়ে হরি,
সাবধানে রাখে লুকাইয়া ;
সে মুণ্ড সমান ক'রে, সুমঙ্গল উরুপরে,
মায়া মুণ্ড আসিলা রাখিয়া। ৯।
এ দিকে রাজার ঘরে, সবে হাহাকার করে,
পুত্র পুত্র বলি নৃপ ডাকে ;
পুত্র দ্বয়ে অন্বেষিতে, ধেয়ে সবে নানা মতে,
বিস্তারিয়া দেখিল চৌদিকে। ১০।
নাহি পেয়ে কোন স্থানে, ফিরে গৃহে ক্ষুণ্নমনে,
হেন কালে কোটাল ত্বরিত ;
সুমঙ্গল উরুপরে, রাজপুত্র মুণ্ড হেরে,
সাতিশয় হ'ল চমকিত। ১১।
রাজার নিকটে বলি, রাজ আজ্ঞা শিরে তুলি,
পুনঃ তথা কোটাল আসিল ;
বন্ধন করিয়া তারে, দ্রুত নিয়ে কারাগারে,
বুকে দৃঢ় শিলা চাপা দিল। ১২।
কারাগারে দ্বিজ বর, ভাবে মনে শনৈশ্চর,
বলে কোথা রবির কুমার ;
তব বাক্য সার করি, সদা জপিয়াছি হরি,
তবু কেন না পাই নিস্তার। ১৩।

কি দোষ করেছি পদে, তাহে পড়ি এ বিপদে,
দয়া করি কর পরিত্রাণ ;
তোমা বিনা রক্ষিবারে, নাহি কেহ এ দুস্তরে,
রক্ষা কর যায় গো পরাণ। ১৪।
এত শুনি শনৈশ্চর, খ্যাত সর্ব্ব চরাচর,
শূন্যে থাকি বলিলা বিপ্রেরে ;
হরিকে ডাকিতে হেলা, কেন বিপ্র বৃথা কৈলা,
তাহে দুঃখ পেলে ভুঞ্জিবারে। ১৫।
ভোগ কাল প্রায় গত, সংযত করিয়া চিত,
ডাক পুনঃ শ্রীহরি বলিয়া ;
দুঃখ তব হ'ল শেষ, আর নাহি পাবে ক্লেশ,
অন্তরিলা এতেক বলিয়া। ১৬।

হেথা পুত্র না দেখিয়া দুঃখিত অন্তরে।
কোথা গেল বলি রাজা সদা শোক করে॥ ১৭।
আচম্বিতে দৈববাণী পায় শুনিবারে।
কেন রাজা বৃথা দ্বিজে রাখ কারাগারে॥ ১৮।
ব্রাহ্মণে করহ মুক্ত পাইবে তনয়।
অন্যথা বিপদ বড় জানিও নিশ্চয়॥ ১৯।
দৈববাণী শুনি রাজা কম্পিত হৃদয়।
কোটালে "ব্রাহ্মণে মুক্ত কর" আজ্ঞা দেয়॥ ২০।
আজ্ঞা মাত্র কোটাল ব্রাহ্মণে মুক্ত কৈল।
রাজ পুত্রদ্বয় হাসি নৃপ কাছে গেল॥ ২১।
মৃত দেহে যেন সবে পরাণ পাইল।
পুনঃ সবে পূর্ব্ব মত আনন্দিত হৈল॥ ২২।

ঘুচে গেল দুঃখ বিপ্র সদা সুখ পায়।
সবে যেন হয় সুখী শনির কৃপায় ॥ ২৩।

# শঙ্খপতি সদাগরের ইতিবৃত্ত।

শঙ্খপতি নামে এক ছিল সদাগর।
পরম দয়ালু সাধু সর্ব্বগুণধর ॥ ১।
উজানী নগর বাসী যত লোক ছিল।
গুণে সাধু সকলের পরাণ বাঁধিল ॥ ২।
জাতীয় ব্যবসা যেই ছাড়ে হেলা করি।
ধর্ম্ম সুখ সবে যায় তারে পরিহরি ॥ ৩।
বেণে বংশে জন্ম তাই বাণিজ্য করিতে।
বিদেশে চলিল সাধু সাজি নানা মতে ॥ ৪।
কত দূরে যেয়ে সাধু দেখে নদীতীরে।
বহু লোকে মিলি পূজা করিছে সাদরে ॥ ৫।
দেব দ্বিজ ভক্ত বড় সদাগর ছিল।
পূজা স্থানে তে কারণে নৌকা লাগাইল ॥ ৬।
সবারে জিজ্ঞাসে সাধু কিসের কারণ।
কোন্ দেবে করিতেছ যতনে অর্চ্চন ॥ ৭।
শুনিয়া সাধুর কথা বলিলা সকলে।
শনৈশ্চরে যে কারণে পূজে সবে মিলে ॥ ৮।
শনিরে করিলে পূজা সবে সুখ পায়।
দুষ্ট গ্রহ হৃষ্ট হয় শনির কৃপায় ॥ ৯।
ধন জন ধর্ম্ম আদি সদা বৃদ্ধি হয়।
ব্যাধি নষ্ট হয় পূজি রবির তনয় ॥ ১০।

জীবনান্তে স্বর্গধাম পায় সেই জন।
তুষ্ট যারে থাকে সদা রবির নন্দন ॥ ১১।
পূজান্তে ভকতি করি প্রসাদ লভিয়া।
যে যাহা কামনা করে, তারে তাহা দিয়া ॥ ১২।
তোষেণ দয়াল শনি শুন সদাগর।
তে কারণে পূজিতেছি গ্রহের ঈশ্বর ॥ ১৩।
শুনি এ সকল কথা যুড়ি দুই কর।
পূজার নিয়ম জিজ্ঞাসিল সদাগর ॥ ১৪।
কৃপা করি কহ মোরে কিকি উপচারে।
কি বিধানে শনি দেবে পারি পূজিবারে ॥ ১৫।
সাধু তুমি তে কারণে বলিব তোমারে।
শনির নিষেধ অসাধুরে বলিবারে ॥ ১৬।
এত বলি শনৈশ্চর পূজার বিধান।
বলিতে লাগিলা যেই পণ্ডিত প্রধান ॥ ১৭।
শনিবারে সদাচারে শুদ্ধ বস্ত্র পরি।
কৃষ্ণ তিল নীল বস্ত্র দিবে ভক্তি করি ॥ ১৮।
পূজক থাকিবে দিবা উপবাস ক'রে।
ধ্যান পড়ি যথারীতি পূজিবে শনিরে ॥ ১৯।
পঞ্চজাতি ফুল দিয়া করিবে অর্চ্চন।
পঞ্চজাতি পঞ্চ ফল করিবে অর্পণ ॥ ২০।
দরিদ্র জনের তরে বলি এ বিধান।
ধনী কিন্তু নানা মত করিবে প্রদান ॥ ২১।
থাকে অন্য যত শুদ্ধ দ্রব্য আয়োজন।
দেবতা ব্রাহ্মণ সেব্য করিবে অর্পণ ॥ ২২।

প্রসাদ লইয়া গৃহে কেহ না ফিরিবে।
জ্ঞাতি বন্ধু নিমন্ত্রণ কভু না করিবে॥ ২৩।
যে নাহি আসিবে তথা শনিপূজা শুনি।
মন্দ স্থানে না থাকিলে তবু রোষে শনি॥ ২৪।
এ সব শুনিয়া সাধু প্রসাদ লভিল।
শনিপূজা তরে মনোনিবেশ করিল॥ ২৫।
শনি স্মরি কিছু দূরে যেয়ে সদাগর।
দেখিল সম্মুখে এক অপূর্ব্ব বন্দর॥ ২৬।
সাধু তথা শনি পূজা করিবার তরে।
পূজাদ্রব্য যথাসাধ্য আয়োজন করে॥ ২৭।
ভক্তিভরে শনি দেবে অর্চ্চনা করিয়া।
ভাবিতে লাগিল সাধু প্রসাদ লভিয়া॥ ২৮।
বাণিজ্যেতে বহু লাভ যদি হয় মম।
পূজিব শনিরে তবে ধনিজন সম॥ ২৯।
কিছু দিন গেল এইরূপে সদাগর।
শনিবারে শনি পূজে ভকতি অন্তর॥ ৩০।
শনির কৃপায় ক্রমে বাণিজ্যে উন্নতি।
সুখে কাল হরে সাধু আনন্দিত মতি॥ ৩১।
ধনে মত্ত হ'য়ে যেবা জগত মাঝারে।
দেবতা ব্রাহ্মণে সদা অনাদর করে॥ ৩২।
অশেষ দুঃখের পাত্র হয় সেই জন।
সাধু হল সেই মত পেয়ে বহু ধন॥ ৩৩।
শনি দেবে ভুলি গেল বিধির বন্ধন।
মাসান্তেও নাহি করে শনিরে স্মরণ॥ ৩৪।

তাহে শনি ক্রোধ করি ভাবিলেন মনে।
বহু কষ্ট দিব কিন্তু না মারিব প্রাণে ॥ ৩৫ ।
এত বলি শনৈশ্চর চোর বেশ ধরি।
রাজার স্বর্ণের হার করিলেন চুরি ॥ ৩৬ ।
সে হার আনিয়া সদাগর কাছে গেল।
অল্প মূল্যে হার পেয়ে সাধু ক্রয় কৈল ॥ ৩৭ ।
হার পেয়ে সদাগর আনন্দ অন্তরে।
দোকানে র'য়েছে বসি হার গলে পরে ॥ ৩৮ ।
এ দিকে রাজার গৃহে বেধে গেল গোল।
হার চুরি গেছে বলি সবে করে রোল ॥ ৩৯ ।
হার অন্বেষণ লাগি সকলে ছুটিল।
খুঁজিতে খুঁজিতে সদাগর কাছে গেল ॥ ৪০ ।
জিজ্ঞাসিয়া সদাগরে বলে দুরাচার।
নিশাকালে আনিয়াছ চুরি করি হার ॥ ৪১ ।
হাতে পায় বেঁধে রাজ বাড়ী ল'য়ে যায়।
চোরের বৃত্তান্ত সব রাজারে সুধায় ॥ ৪২ ।
কারাগারে সদাগরে রাখিবার তরে।
আজ্ঞাদিল নৃপবর ডাকি কোটালেরে ॥ ৪৩ ।
আরক্ত লোচন করি কোটাল তখন।
কারাগারে সদাগরে করিল স্থাপন ॥ ৪৪ ।

---

# কারাগারে সওদাগরের বিলাপ ও মুক্তি।

কারাগারে সদাগর, কষ্ট পেয়ে নিরন্তর,
অন্তরেতে এই চিন্তা করে ;
ধনমদে মত্ত হ'য়ে, শনি দেবে বিস্মরিয়ে,
এত কষ্ট পাই কারা ঘরে। ১।

কোথা দেব শনৈশ্চর, এ বিপদে রক্ষাকর,
অপরাধ ক্ষম এই বার ;
গ্রহের ঈশ্বর তুমি, জেনেও ভুলেছি আমি,
ভুলিব না কভু তোমা আর। ২।

আমি বা কি ছার নর, সহিব কোপ তোমার,
নারায়ণ নারিলা সহিতে ;
শ্রীবৎস নামেতে রাজা, পাইয়াছে কত সাজা,
নারায়ণী নারিলা রাখিতে। ৩।

দারা পুত্র পরিজন, না জানে এ বিবরণ,
কি ভাবে বা কোথা আছে তারা ;
সেই কথা মনে পলে, মরি জলে শোকানলে,
ধরি যেন পাগলের ধারা। ৪।

এই মত সদাগর, কেঁদে কেঁদে নিরন্তর,
অনন্তর মূর্চ্ছিত হইল ;
দয়ার ঠাকুর শনি, শুনি সব সে কাহিনী,
নিদ্রাকালে রাজারে বলিল। ৫।

শুন শুন ওহে রাজা, সাধু সদাগরে সাজা,
বৃথা কেন দেও বিনা দোষে ;
আমি চোর বেশ ধরি, তব হার চুরি করি,
সদাগরে বেচিয়াছি রোষে। ৬।
আমার বচন ধর, সদাগরে মুক্ত কর,
আমি শনি জান মোরে সবে ;
মম বাক্য না শুনিলে, সাধু মুক্ত না করিলে,
রাজ্য তব ছারখার হবে। ৭।
এত বলি ছায়াসুত, হইলেন অন্তর্হিত,
রাজার স্বপন ভাঙ্গি গেল ;
নিশা শেষে নৃপবর, শয্যা ছাড়ি দ্রুততর.
কারাগার নিকটে চলিল। ৮।

কারাগারে ছিল সবে যত রক্ষিগণ।
সূর্য্যোদয় না হওয়াতে ভাবিল তখন॥ ১।
বুঝি কোন চোর যায় পলায়ন করি।
রাজারে ধরিল ধেয়ে এ হেন বিচারি॥ ২।
টানা টানি করে রাজা এড়াতে না পারে।
অবশেষে আমি রাজা বলে উচ্চৈঃস্বরে॥ ৩।
রক্ষিগণ লজ্জা পেয়ে রাজারে ছাড়িল।
রাজাও লজ্জায় অধোবদনে বসিল॥ ৪।
বলে দ্বিজ-শশি রাজা না করি বিচারে।
বৃথা কষ্ট কেন দিলে সাধুরে অপার॥ ৫।
সাধু জনে সাজা দিতে কি সাধ্য তোমার।
প্রকৃত ঘটনা জেনে করিও বিচার॥ ৬।

নির্দ্দোষী জনেরে দুঃখ যত টুকু দিবে।
তাহার দ্বিগুণ নিজে নিশ্চয় পাইবে ॥ ৭ ।
ত্বরা মুক্ত কর শনি-ভকত জনেরে।
না হলে রাজ্যও তব যাবে ছারখারে ॥ ৮।
সবারে বলিয়া রাজা স্বপ্ন বিবরণ।
স্বহস্তে করিল মুক্ত সাধুর বন্ধন ॥ ৯ ।
অশেষ সম্মান করি সাধুরে তুষিল।
শনি পূজা দিয়া সাধু স্বদেশে ফিরিল ॥ ১০ ।
দেশের বান্ধব সবে হ'ল আনন্দিত।
শনি পূজা করে সাধু গৃহে রীতিমত ॥ ১১ ।
আনন্দ পাইল যথা সাধু সদাগর।
লভুক পূজিয়া তথা সবে শনৈশ্চর ॥ ১২ ।
শনির পাঁচালী থাকে গৃহেতে যাহার।
গ্রহদোষ যম রোষ না থাকে তাহার ॥ ১৩ ।
কি কব অন্যের কথা শনির কৃপায়।
অগ্নি যদি দেয় গৃহে না পুড়িবে তায় ॥ ১৪ ।
শনির পাঁচালী সর্ব্ব জনে আদরেতে।
অবশ্য রাখিবে গৃহে মঙ্গল তাহাতে ॥ ১৫ ।
শনি পূজা যদি কেহ করিতে না পারে।
পাঁচালী রাখিলে শনি সদয় তাহারে ॥ ১৬।
শনির পাঁচালী কথা করি সমাপন।
শনি প্রীতি হরি হরি বল সর্ব্বজন ॥ ১৭ ।

---

সম্পূর্ণ

সংস্কৃতাংশঃ।

# অথ সর্ব্ব-দেব-বন্দনা

নত্বাঽন্তরায়-হরণায় গজাননস্য
পাদস্ততঃ সকল-মানব-মুক্তি মূলং
ক্লেশাপবারিণ মহং প্রণমামিদেবং
সংসার-সার-মনিশং মনসারমেশং॥ ১।
ভক্ত্যাততঃ সকল-লোক-কুলৈঃ প্রপূজ্যা
পদ্মালয়েতি প্রথিতা ভুবিয়াঽস্তিতস্যাঃ
পাদারবিন্দ মতুলং সততং বিবন্দে
আপন্নিবারণ বিধৌ পটু মোক্ষ বীজং॥ ২।
ভূতেশ-পাদ-কমলং নিতরাং বিশেষে-
ণাভ্যের্চ্চ্য বিশ্বজননীমপি পূজয়িত্বা
দুর্গাস্ততঃ সকল দেবকুলং বরেণ্যং
ত্যক্ত্বা মদং দিগধিপাদিক মানমামি॥ ৩।
বেদ প্রসূর্জ্জগতি যা ধবলাঙ্গ বর্ণা
সংবর্দ্ধনায় বচসো যুগলং পদাব্জং
তস্যাশ্চিরং সকরুণং শতশো বিশেষং
বন্দে গুরুংশ্চ পিতরৌ সুধিয়শ্চ সর্ব্বং॥ ৪।
মাহাত্ম্য মত্র নিতরাং ভুবিযস্য চিত্রং
স্কন্দোক্তমস্মিচ প্রচারয়িতুং সমীপ্সুঃ
দুর্দ্দম্য বিঘ্ন-বহুলাক্রম-বারকস্য
যত্নেন তস্য চরণে প্রণমামি সৌরেঃ॥ ৫।

# প্রার্থনা

বাঞ্ছাভি-পূরণ তরো ! তবপাদপদ্মে
অন্যান্য বিগ্রহ-গুরো ! মম প্রার্থনেয়ম্
আশা দয়াময় ! যয়া সফলা ধিয়ামে
সেতি প্রকাশ্য তব বৈভব মা বিধেয়া ॥ ৬।
জ্ঞান-প্রদীপ-বিরহেণ তমোঽন্ধকারে
শক্তির্নমে কি মপি কর্ত্তুমিহাঽস্তিলোকে
সারং তথাপি তবনাম নিধায় চিত্তে
বক্তুং সুবিস্ময় করং গুণ মুৎসুকোঽস্মি ॥ ৭।
সানুগ্রহঞ্চ গুণ-হীন-জনায় নিত্যং
যচ্ছাশ্রয়ং গুণময়াকুল-কূল-পাদং
যঞ্চাশ্রয়ং সমবলম্ব্য বিনাশ্য মোহং
কিঞ্চিৎ ক্রমাদতুল-বৈভব মাতনোমি ॥ ৮।
সাধ্যানুরূপ মনৃতং নৃতমপ্যশেষং
স্মৃত্বাহরং তবগুণং বিশদং বিধাস্যে
সাঙ্গন্তসা সাঙ্গমথবা প্রকৃতাতিরিক্তং
সর্ব্বং প্রসঙ্গমিহতে কুরু দেব ! পূর্ণং ॥ ৯।

---

## অথ লক্ষ্মী নারায়ণ সংবাদঃ।

কদাশ্রীবিষ্ণুনাসাকমেকাসনমধিষ্ঠিতা।
পপ্রচ্ছ ভগবন্ কস্মাচ্ছিলারূপ মভূস্তব ॥ ১।
সংসার-সারভূতস্ত্বং শক্তিহীনস্য চাশ্রয়ঃ।
কথং নাম জগন্নাথ ! অনাথইবতে হসুখং ॥ ২।

শিলারূপমপি প্রাপ্য অনাপ্ত-নিষ্কৃতির্ভবান্ ।
কীটরূপেণ তদ্রূপং কেন মূঢ়েণ খণ্ডিতম্ ॥ ৩ ।
তৎ সর্ব্বং শ্রোতুমিচ্ছামি কৃপয়াবদ কেশব !
তদাকর্ণ্য বভাষেদং সস্মিতং মধুসূদনঃ ॥ ৪ ।
ভক্তাভিলাষ পূর্ণার্থং তদবস্থো ভবাম্যহং ।
যো ভবেন্মেচ যদ্রূপংদিদৃক্ষুস্তদহংলভে ॥ ৫ ।
গ্রহেশ্বরো রবেঃ সূনুঃ খ্যাতোহি স চরাচরে ।
অভূন্মে ভক্তবাৎসল্যং প্রকাশয়িতু মুদ্যতঃ ॥ ৬ ।
স্বেষ্ট জনস্য মাহাত্ম্যং জ্ঞাপয়িতুং সবিস্তরং ।
স্ব সাধ্য মস্মু স্যৈত্যেব যতন্তে সর্ব্ব এ বহি ॥ ৭ ।
শনি মে´ পরমোভক্তঃ শক্তিস্তস্য চ ভূয়সী ।
অদংশীন্মচ্ছিলারূপং কীটরূপং প্রগৃহ্যসঃ ॥ ৮ ।
ভক্তে তুষ্টে স্বহং তুষ্টো রুষ্টে রুষ্টশ্চ সন্ততং ।
অতোমৎ-পরিতোষার্থং তোষয়েদ্ভক্তমেবহি ॥ ৯ ।
ন কেবলং গ্রহশ্রেষ্ঠঃ শ্রেষ্ঠোভক্ত্যাদিভিস্তথা ।
ত্বৎ সকাশেচতদ্বৃত্তং কীর্ত্তয়িষ্যামি কিঞ্চন ॥ ১০ ।
সদয়শ্চেদ্ ভবেৎ কস্যভক্তিতস্তপনাত্মজঃ ।
ধনপুত্রাদিকস্তর্হি তস্য বর্দ্ধয়িতা চিরং ॥ ১১ ।
গ্রহোন্যঃ পীড়কঃ কশ্চিৎ যদি তিষ্ঠতি কস্যচিৎ ।
শনৈশ্চর প্রসাদেনভয়স্তস্য ন বিদ্যতে ॥ ১২ ।
অন্যথানাস্তি নিস্তারঃ ক্রমে চাধো গতির্ভবেৎ ।
আয়ুষ্মানপি নষ্টায়ু, র্ভবিষ্যতি ন সংশয়ঃ ॥ ১৩ ।
অগ্নিচৌর ভয়স্তস্য নিত্যমেব প্রবর্ত্ততে ।
সংলক্ষ্যতে চ তদ্গেহে নাভাবোরোগশোকয়োঃ ॥ ১৪।

কীর্ত্তনীয়ঞ্চ মদ্বৃত্তং সকলং পূর্ব্বতোনৃভিঃ।
ততশ্চান্যানি বৃত্তানি শ্রীশনৈশ্চর পুস্তকে ॥ ১৫।
শ্রুত্বাবভূব সন্তুষ্টা নিতরাংবিষ্ণুবল্লভা।
ইতি চোবাচ মেদিন্যাং কৃতীত্বস্তপনাত্মজ ॥ ১৬।

ইতি শ্রীশনৈশ্চরমাহাত্ম্যগ্রন্থে শ্রীশ্রীলক্ষ্মী
নারায়ণ সংবাদঃ।

---

# অথ সুমঙ্গলোপাখ্যানম্।

পুরাসী চ্ছ্রীহরির্নাম বিপ্রোদৈন্য-প্রপীড়িতঃ।
অন্তর্নারায়ণং নিত্যং চিণ্তয়ন্নেব তিষ্ঠতি ॥ ১।
কেনোপায়েন কুত্রাহংলপ্স্যে নিত্য নিরঞ্জনং।
প্রায়শো নির্জ্জনং গত্বা তদেবাচিয়দ্দ্বিজঃ ॥ ২।
যৎকিঞ্চিৎ ভিক্ষয়া লব্ধং দ্রব্যং সঞ্চীয়তে দিবা।
ব্যয়িত মাতি থেয়ায় সর্ব্বং তদগ্রজন্মনা ॥ ৩।
ভূসুর নিকরো যেন বিধানেন মুদং গতঃ।
তদ্বিধানং সদা বিপ্রঃ করোতি জায়য়া সহ ॥ ৪।
তেন হৃষ্টো হৃষীকেশো মারজিদ্দেহসংযুতম্।
ইন্দু বিনিন্দনাস্যঞ্চ দদৌ তস্মৈকুমারকম্ ॥ ৫।
মুখং সংবীক্ষ্য পুত্রস্য প্রসন্ন মানসো দ্বিজঃ।
আনীয়াঙ্গেহ লিপৎ সূনো বিপ্র পাদরজস্তদা ॥ ৬।
পুত্রস্য শ্রেয়সে নিত্যং জনার্দ্দনমপূজয়ৎ।
শাস্ত্রোক্ত বিধিনা নাম চকারেতি সুমঙ্গলঃ ॥ ৭।

শশীব শুক্ল পক্ষস্য কুমারো বর্দ্ধিতো যদা।
চকারাসা বিমাং চিন্তাং মনসি ব্রাহ্মণ শুদা॥ ৮।
পঞ্চবর্ষবয়ঃ প্রাপ্তে পিতেতি মতিমান্ সুতে।
বিদ্যার্থং প্রেরয়েত্তংহি বিদ্যালয়ে প্রযত্নতঃ॥ ৯।
শাস্ত্র বাক্যং ধ্রুবং ধীরো ধ্যাত্বা ধর্ম্মধনোদ্বিজঃ।
বিদ্যা-গৃহে তদা চৈনং প্রেরয়া মাস নন্দনং॥ ১০।
সুমঙ্গল-দিবা বিদ্যালয়ং গত্বা সুমঙ্গলঃ।
অধ্যেতুং সর্ব্বশাস্ত্রানি সুখংচিত্তংন্যবেশয়ৎ॥ ১১।
বিদ্যাংজানাতি যো ধীমান্ যাবজ্জীবন সঙ্গিনীং।
প্রাণানপি পরিত্যজ্যলব্ধুং হিতাংস চেষ্টতে॥ ১২।
দীর্ঘকালেঽপ্য ন ভ্যস্তং যদন্য শিষ্যকৈ র্ভবেৎ।
সুমঙ্গলেন তৎসর্ব্ব মধীত মচিরাৎ সুখং॥ ১৩।
অধীত্য সর্ব্বশাস্ত্রাণি সুমঙ্গল ইতি ক্রমাৎ।
উপাধ্যায়ং নমস্কৃত্য গৃহীতাজ্ঞশ্চতৎক্ষণাৎ॥ ১৪।
স্মরংশ্চ শ্রীহরিং ধামান্ ভূত্বা বিদ্যালয়াদ্বহিঃ।
পরিব্রাজকবেশেন প্রারেভে গন্তুমগ্রতঃ॥ ১৫।
প্রভাকর-কর-ক্লান্তো, দার্ঘনৈদাঘবাসরে।
স্বেদাম্ভঃ-প্লাবিতাঙ্গঞ্চ ভেজেঽ কমপ্তিদারুণম্॥ ১৬।
গন্তুং নোৎ সহতে পাদস্তে নোষিত্বা তরোরধঃ।
শ্রীহরিঃ শ্রীহরিশ্চেতি ভৃশং সস্মার তৎক্ষণং॥ ১৭।
অত্যানন্দ সমুৎপন্ন মসংখ্য-মানবৈঃ কৃতম্।
বৈদূর্য্যং শব্দমশ্রোষী দকস্মাদ্দ্বিজ সত্তমঃ॥ ১৮।
আকস্মিকঞ্চ তচ্ছব্দং লক্ষীকৃত্য সবিস্ময়ং।
অপশ্যন্নৃপতিঞ্চৈক মসংখ্য-সৈন্য-সংযুতং॥ ১৯।

হয়ে ভাদি সমাযুক্তঃ সসৈন্যোনৃপতি স্তদা।
মৃগয়ান্তে পুনর্যাতি স্ব-গৃহাভিমুখং সুখং॥ ২০।
ক্রমাদাগত্য বিপ্রস্য সবিধেহসৌ নৃপস্ততঃ।
কস্ত্বং ক্বযাসি কস্মাদ্বাপ প্রচ্ছেতি দ্বিজোত্তমম্॥ ২১।
শ্রীবৎসোহয়ং গুণজ্ঞশ্চ গুণবান্ ভুবনত্রয়ে।
কঃ কুতোবা বজানাতি বিদ্যাবন্তমপি দ্বিজং॥ ২২।
বিদিত্বা ভূপতি স্তাবৎ যাবৎ প্রশ্নস্য চোত্তরম্।
সাদরং করি পৃষ্ঠে তং স্থাপয়ামাস তৎক্ষণাৎ॥ ২৩।
শ্রীবৎস ভূভৃতা সার্দ্ধং গচ্ছন্ সুমঙ্গলস্তদা।
রাজালয়ং কিয়দ্দূরে সন্দদর্শাতি সুন্দরং॥ ২৪।
প্রাচীরং কুত্রচিৎ ক্বাপি প্রাসাদং শতসংখ্যকং।
প্রবিবেশ ক্রমাত্তত্র পরমানন্দ মানসঃ॥ ২৫।
পুত্রাবধ্যা পয়ন্ রাজ্ঞ স্তস্থৌ রাজালয়ে দ্বিজঃ।
অশুভ স্থান সংস্থায়ী তস্য ভাস্কর-নন্দনঃ॥ ২৬।
হাহেতি পিতরৌ গেহে কুরুতোহ ব্রতয়াহনিশং।
সুমঙ্গলোহপি শোকার্ত্তঃ স্মরতি শ্রীহরিং ভূশং॥ ২৭।
দারিদ্র্যং ন পরিত্যজ্য গচ্ছত্যেনং চিরা দপি।
অন্তে বাসিত্ব মাপন্নো মায়য়া সদয়ঃ শনিঃ॥ ২৮।
ক্রমাদধীত্য শাস্ত্রাণি সর্ব্বাস্য বাচ তাপনিঃ।
শিক্ষান্তে দক্ষিণা কল্পং দত্ত্বা পরিচয়ং স্বকং॥ ২৯।
শৃণুবিপ্র! কুদৃষ্ট্যামে দুঃখ মত্যন্তদুঃসহম্।
লভসে তদ্দশা-ভোগো গতপ্রায়স্তবাধুনা॥ ৩০।
ইতঃ ষণ্মাস মাত্রন্তে কালং পশ্যামি দারুণং।
অস্য চাহন্তে সুখভাবি কোহ প্যত্র নাস্তিসংশয়ঃ॥ ৩১।

দশ দণ্ডাশ্চ দুর্দ্দণ্ডাঃ শেষ মাসে ভবন্তিতৎ।
হরিধ্যানং বিনা তেষু গতির্নান্যা বিধীয়তে॥ ৩২ ।
বার-তিথ্যাদিকং সর্ব্বং নিরূপ্যচ সবিস্তরং ।
দশ দণ্ডান্ পরিব্যাপ্য চিন্তয়েতি জনার্দ্দনম্॥ ৩৩।

দ্বিজবর মুপদেশং শোক-শান্ত্যর্থ মুক্ত্বা ।
পরিহৃত-নর-রূপামন্ত রায়ারিকল্পাম্
অতুল-বিভব-ভোগী ভাস্করি র্বিভ্রদাভাং
নিজ-ভবনমগচ্ছন্ নিত্য মৈশ্বর্য্য জুষ্টম্॥ ১ ।
বিপ্রোঽপি চিত্রং পরমার্থ-বাক্যম্
শুশ্রাব চাবাপ সমাগতাং স্তান্
দণ্ডান্ কৃতান্তানিব ষষ্ঠ মাসে
ধ্যানে হরেশ্চাবিরতং রতোঽভূৎ॥ ২ ।

---

# অথ সুমঙ্গলস্য ধ্যানং ।

বিশ্বস্য বাক্যঞ্চ শনৈশ্চরোক্তং
সংযম্য চেতোঽথ সুমঙ্গলোঽসৌ
ধ্যাতুং পদাব্জং স্থিরধীঃ সযত্নং
নারায়ণস্যা বিদধে স্বচিত্তং॥ ১ ।
উচ্চৈরবাদীৎ সচ সন্ধি পত্তৌ
ত্রায়স্ব নারায়ণ! দুঃখ হারিন্
নাস্তীহ ত্বত্তঃ পৃথগাধিনাশী
শাস্ত্রোক্তিরেষা হ্যপিনমেহ গুরুক্তিঃ॥ ২ ।

কৃত্বাদয়াং দীন-জনেষু নিত্যং
যেষাং ন গত্যন্তর মস্তি-তেষাং
ভূত্বাত্বমেবাশ্রয়দো নরাণাং
প্রাপ্তোসি ভূমৌ চ দয়া স্বভিখ্যাম্ ॥ ৩।
লব্ধঞ্চ ভক্ত্যাধনিনো হমু কম্পাং
ভক্তিং দদত্যেব চিরং প্রযত্নাৎ
আসাদ্যতাং বর্ষসিতা মজস্রং
তেষেব লোকেষু যথাম্বুবাহঃ ॥ ৪।
মোক্ষং বিধায়াথ চিরং দয়াতে
নাপ্তা সমাপ্তিং চির মাপ্তশোকং
কোপাচ্ছনেস্তৎ-পদ চিন্তয়স্তং
সানুগ্রহং দীনমবেক্ষ্যতোমাম্ ॥ ৫।
ইত্থং দ্বিজো দ্বাক্ষর মাধি-হস্তং
নামা জপচ্ছ্রীহরি রিত্যলংসঃ
তত্যাজ নামাতি চিরঞ্চ মোহাৎ
মূর্খঃ সুধীর্বানবিধে বির্ধানে ॥ ৬।
দুর্দ্দণ্ড-দণ্ডা বিগতাইবেত্থং
মত্বা সমুন্মীল্যচ নেত্র-যুগ্মং
দৃষ্টান পূর্ণা ইতি সম্ভ্রমাৎ সঃ
দধ্যৌ পুনঃ কৈ নির্য়তির্নলজ্জ্যা ॥ ৭।
দ্বিজ কৃতম পরাধং তৎক্ষণং সম্বিদিত্য-
গ্রহগণ-গুরুরিত্থং তাপনিঃ ক্রোধজুষ্টঃ
নৃপতি-তনয়-যুগ্মং রাজগেহাৎ প্রসুপ্তং
নিবিড়-গহন-মধ্যে স্থাপয়ামাস নীত্বা ॥ ৮

যুগ্মং তয়োর্মুণ্ডমিবাপি মুণ্ডং
তস্যোরু মূলেঽ প্রভুবো গ্রহেশঃ
সংরক্ষ্য তস্মাৎ স্বপুরে প্রহর্ষাৎ
মায়া বলে নাঽ প্যচিরং প্রতস্থে ॥ ৯ ।
অন্তঃ পুরাভ্যন্তরতশ্চ সর্ব্বে
বেতস্ততো দিক্ষু পুনঃ পুনস্তৌ
হাহেতি কৃত্বা তনয়া ববাপ্তুং
সর্ব্বত্র রাজাজ্ঞ চরা বিচেরুঃ ॥ ১০ ।
সর্ব্বে বিষণ্ণাঃ পুরমাপ্রবেষ্টুং
উদ্যোগম প্রাপ্য সুতৌ চ চক্রুঃ
বিপ্রোরু মূলে ঽথ নিশান্ত-রক্ষী
মুণ্ডে বিলোক্যাতি চমৎকৃতোঽভূৎ ॥ ১১ ।
নৃপতি সবিধ এত জ্ জ্ঞাপয়িত্বাততোঽসৌ
শিরসিচতদনুজ্ঞাং সন্নিধায়াতি তূর্ণং
নিহিত নিগড় পাণিঃ ক্রোধ রক্তাক্ষিযুগ্মঃ
ভবন মনয় দেনং বন্দিনাং বন্ধয়িত্বা ॥ ১২ ।
দ্বিজোঽপি তত্রাতি তরাং বিষাদভাক্
মনঃ সমাধায় শনৈঃ পদে সদা
সবাষ্প মূচে চ শনে ! তবোক্তিতঃ
হরিং বিভেজে বিপদং ভজে কথং ॥ ১৩ ।
কনাগসা দেব ! মমেয় মাপৎ
ছায়াত্মজ ! স্থূল মতির্ন জানে
দয়াংবিধেহীতি সুরস্তদন্যো
ন কোঽপি সংরক্ষিতু মত্র দুঃখে ॥ ১৪ ।

তস্য শ্রুত্বা সকরুণ বচো দৈব বাণীচ্ছলংতং
উচেসৌ রিঃ সদয় হৃদয়ঃ শ্রূয়তাং বিপ্রদোষঃ
ধ্যানং বিষ্ণোঃ ক্ষণ পরিহৃতং লঙ্ঘিতং মেবচত্তৎ
দুঃখং প্রাপ্তোঽস্য নিয়ত মলংভাগ্য দোষাত্তবেদম্॥ ১৫
গত ইব তব সর্ব্বো ভোগকালশ্চ শেষং
হরি পদ মচিরেণ ধ্যাতু মাধেহি চিত্তম্
অকমখিল মবাধং ন জ্ঞ্যাতীত্যেব সত্যং
স্বপুরমভি যিযাসুঃ প্রস্থিতোঽভূচ্চতস্মাৎ॥ ১৬।

পুত্র শোকাত্ততো রাজা সদা সংক্ষুব্ধ মানসঃ
হাহা পুত্রা বিতি চোক্ত্বা স্বরৈশ্চ ক্রন্দ সোচ্চকৈঃ॥ ১।
অকস্মাৎ সংশ্রুতা তেন দৈব বাণীতি ভূভূজা।
ব্রাহ্মণং ভো! কুতো রাজন্ বৃথা ভূঞ্জয়সেঽ সুখং॥ ২।
মোচয় ব্রাহ্মণং তূর্ণং তনয়ৌ প্রাপ্স্যসে ধ্রুবং।
সত্যং জানীহি মদ্বাক্যং বিপদংলপ্স্য সেঽন্যথা॥ ৩।
এবং বাণীস্তদা দিব্যং শ্রুত্বা রাজাতি-কম্পিতঃ
ক্ষণান্মোচয়িতুং বিপ্রং সমাদি দেশ রক্ষিণং॥ ৪।
আজ্ঞয়াত্য চিরং রক্ষীক্ষণাদ্বিপ্রমমো চয়ৎ।
মোচনেন সহৈ বাঽস্য রাজ্ঞঃপুত্রৌ বিনির্গতৌ॥ ৫।
প্রাণাঃপ্রাপ্তা ইবচ মনুজা মন্য মানা মৃতাঙ্গে।
অত্যানন্দং চিরমধিগতাঃ প্রাগিবত্যক্তশোকাঃ
সর্ব্বং দুঃখং দ্বিজবর মৃথান্যত্র হিত্বা গতস্তৎ
সর্ব্বে লোকাঃ সদয় শনিনা হনল্প-কামংলভন্তাং॥ ৬।

---

# অথ শঙ্খপতি সদাগর-বিবৃতিঃ।

বণিক্ শঙ্খ পতি র্নাম পুরাসীদ্ধার্ম্মিকঃ সুধীঃ।
নিতরাং পুণ্যবান্ সর্ব্ব-গুণানামাকরোঽপিচ॥ ১।
উজ্জয়িনী-নিবাসিনঃ সর্ব্বে সাধোর্গুণৈঃ সদা।
সমাকৃষ্টা শ্চিরং কাপি নাস্তি সাধোরনাদরঃ।
জাতীয়-ব্যবসায়ং যঃ সহেলং সন্ত্যজেন্নরঃ।
ন সুখ মাপ্নুয়াদ্ধর্ম্মং ন চৈবেষ্টং সনিশ্চিতম্॥ ৩।
বণিজাং বংশ-সম্ভূতো বাণিজ্যায়ততঃ সুধীঃ।
শোভিতো বিবিধৈঃ সাধুর্ভূষণৈর্বিদেশং যযৌ॥ ৪।
ততো গচ্ছন্ কিয়দ্দূরং দদর্শাসৌ সরস্তীরে।
বহবো মানবাস্তত্র—পূজাং কুর্ব্বন্তি সাদরং॥ ৫।
নিতরাং দেব-ভক্তোঽসৌ তত্র নাবং ববন্ধতৎ।
ব্যাজিজ্ঞপচ্চ তান্ লোকান্ প্রতিজ্ঞাতুং সবিস্তরং॥ ৬।
কস্য হেতোঃ কথং কস্য পূজাং কুর্ব্বন্তি ভো দ্বিজাঃ ৭।
তৎসর্ব্বং কৃপয়াতত্ত্বং জ্ঞাপয়ন্তু মমাধুনা॥ ৭।
শ্রুত্বাচ বচনং সাধোঃ পূজায়াঃ কারণং শনেঃ।
সমুচুঃ সর্ব্ব এবৈনং আমূলং বিস্তরাত্তদা॥ ৮।
শ্রীশনেঃ পূজনে নৈব সুখ মাপ্নোতি মানবঃ।
যাবন্তো দুগ্রহাস্তেঽপি-শুভং কুর্ব্বন্তি শাশ্বতম্॥ ৯।
ধন পুত্রাদিকং নিত্যং যথেচ্ছ মাপ্নুয়াদ্ভুবি।
জীবনান্তে সমাপ্নোতি মোক্ষ-নিশান্ত মুত্তমম্॥ ১০।
কিমস্তি তন্ন যল্লব্ধং সদয়ো যস্য ভাস্করিঃ।
ব্যাধিতো দস্যুতো বাঽস্যভয়ঞ্চাপি নবিদ্যতে॥ ১১।

পূজায়াঞ্চ সমাপ্তায়াং যাচতে যঃ সমাহিতঃ।
কামং যং তাপনি স্তস্মৈ দদাতি চতমেবহি॥ ১২।
তস্য সন্তোষ সিদ্ধ্যর্থং শৃনুসৎকুল-নন্দন!
বয়মত্র—বিকুর্ব্বাণাঃ পূজাং সর্ব্ব শুভপ্রদাং॥ ১৩।
শ্রুত্বা বদ্ধাঞ্জলিঃ সাধুঃ পূজায়াঃ ফল মুত্তমম্।
পূজোপকরণং কিন্তদ্ বক্তু মনু রুরোধতান্॥ ১৪।
কেনৈব বোপচারেণ বিধানেন চ কেন বা।
পূজাঽস্য ক্রিয়তে সৌরেঃ জ্ঞাপয়ন্তু সবিস্তরং॥ ১৫।
অসাধু সবিধে ক্কাঽপি পূজা-বিবরণং শনেঃ।
ন কেনাপি প্রবক্তব্যং বক্তব্যং সাধু সন্নিধৌ॥ ১৬।
নিতরাস্ত-ভবান্‌ৎ সাধু স্তদত্র বক্তু মৌচিতং।
ইত্থং সঙ্ক থয়িত্বাঽথ পূজা পদ্ধতি মুত্তমাম্॥ ১৭।
বক্তুং প্রারে ভয়ামূলং ক্রমাৎ সর্ব্ব দ্বিজোত্তমঃ।
তপনাত্মজ-পূজায়াং বিশেষং কথয়ামিতে॥ ১৮।
পরিধাপ্য শনৌ শুদ্ধং বস্ত্রং স্নানাস্তয়াদরাৎ।
কৃষ্ণ-মাল্যাম্বর ধরং কৃষ্ণ-বর্ণং চতুর্ভুজং॥ ১৯।
শূল-চাপ-শরাণ্ বাণং দধতং সৌরিমাশ্রয়ে।
ইতি ধ্যাত্বাততঃ পঞ্চ-প্রকারৈশ্চ সুগন্ধিভিঃ॥ ২০।
পুষ্পকৈঃ পূজয়েৎ সৌরিং সর্ব্ব দুঃখাপহারিণং।
ফলানি পঞ্চ রূপাণি সুমিষ্টানি যথাযথম্॥ ২১।
কৃষ্ণ তিলঞ্চ নীলঞ্চ বস্ত্রং ভক্ত্যা নিবেদয়েৎ।
ইত্থং নিস্বস্য কর্ত্তব্য পিতোঽল্পেনন সিধ্যতি॥ ২২।
ধনীনস্য বিশেষণ পূজায়িষস্ত্য সংশয়ং।
শুদ্ধানি যানি দ্রব্যাণি সেধ্যানি দেব-বিপ্রকৈঃ॥ ২৪।

আয়োজন সমর্থানি সর্ব্বং ভক্ত্যা সমর্পয়েৎ।
প্রসাদ মস্য গৃহীত্বা নগচ্ছেন্নিজ-মন্দিরং॥ ২৪।
আত্মীয়াং বাতথাবন্ধুন্ না হ্বয়েত কদাচন।
সৌরে ব্রত ভবত্যত্র পূজেতি জ্ঞাপিতোপিয়ঃ॥ ২৫।
সাদরং তত্র নায়াতি তস্য দুঃখস্তু শাশ্বতম্।
অশুভ মাচরেত্তস্য সুস্থা ন স্থোপিতাপনিঃ॥২৬।
তথৈব কারয়ে দন্যান্ গ্রহান্ গ্রহেশ ইত্যতঃ।
শ্রুত্বৈতৎ সকলং বৃত্তং পূজান্তে ভক্তিসংযুতঃ॥ ২৭।
প্রসাদং প্রাপ্য পূজার্থং মনঃ সাধুর্ন্যবেশয়ৎ।
স্মরণ্ পদং শনেঃ সাধুঃ কিয়দ্দূরং গতস্ততঃ॥ ২৮।
সবিপনীক মদ্রাক্ষীৎ সমৃদ্ধং নগরং পুরঃ।
পূজার্থং তত্র গত্বাচ শনৈশ্চরস্য সত্বরম্॥ ২৯।
পূজা- দ্রব্যং যথা যোগ্যং যথাসাধ্যং সমগ্রহীৎ।
পূজয়িত্বা শনিং ভক্ত্যা সাধুঃ শঙ্খপতিঃসুধীঃ॥ ৩০।
পূজা-প্রসাদ মাপ্ত্বাচ মনসি সমচিন্তয়ৎ।
যদ্যপি ব্যবসায়েন বহুলাভো ভবেদিতি॥ ৩১।
পুনঃ পূজাং বিধাস্যামি কুর্ব্বন্তি ধনিনোযথা।
প্রতি সৌরি-দিবা চৈবং পূজয়িত্বা শনৈশ্চরং॥ ৩২।
ব্যবসায়ং প্রকুর্ব্বাণো বভূব ধনবান্ মহান্।
তেন চালৌকিকং মোদমবাপাসৌসাধুস্তদা॥ ৩৩।
যদর্থং চেষ্টতে লোক স্তদর্থং লভতে যদি।
ন তস্য কিমপি দ্রব্য মধিকং ভুবন ত্রয়ে॥ ৩৪।

প্রাপ্যাসারং ধনমিহনরোগশ্চর্ব্বিতশ্চেৎ কদাচিৎ।
দেবান্ বিপ্রানপিচ সুজনান্ পুজয়েন্ন প্রযত্নাৎ।
সত্যং সত্যং স্বমপি বিপুলং তস্য গর্ব্বং বিধাতা
কুর্য্যাৎ খর্ব্বং নিয়তি রিতি যদ্রাবণোঽপিপ্রনষ্টঃ।। ১.
অনিত্য-সম্পন্ন কদাপি-নিত্যং
বৃথাতুতাং প্রাপ্য তথাপিলোকঃ
অশেষ শোকং ভজতেঽবশেষং
ধিগত্র মোহং বিপদাং পদংতং। ২ !
সদাগরঃ সাধুরপি প্রভূতং
ধনং বিনায়া সমবাপ্য মোহাৎ
শনেঃ প্রসাদাদিতি নাঽস্মরৎযৎ
তদস্য কালস্য গতির্নদোষঃ। ৩।
নিত্যং পুরা প্রতি দিনং গ্রহ-রাজ-পূজাং
ভক্ত্যাঽ করোন্নহিতু তামধুনা প্রমোহাৎ
মাসেঽ গতেপি সকৃদাবিদ ধাতি যস্মাৎ
ক্রোধং জগাম নিতরাং তপনাত্ম জস্তৎ। ৪।
ক্রুদ্ধোঽপি-সৌরিযদচিন্তয়ৎ প্রাক্
প্রাণান্নতন্মাস্য যতোহি ভক্তঃ
কর্ম্মাস্বরূপং লভতাং ফলস্তৎ
ভ্রষ্টোন কুত্রাপি মহান্মহত্বাৎ। ৫।
নিশ্চিত্যচেত্থং হৃদয়ে-রজন্যাং
তদ্রাজ্য-রাজস্য জহার হারং
চৌর-ব্যজেনৈব শনৈশ্চরোসৌ
দেবৈঃ পৃথিব্যাং সকলং সুসাধ্যং ৬।

অপ্যল্প মূল্যৈ বহু মূল্য-হারং
বিক্রীয় সৌরিঃ সবিধেচ সাধোঃ
অন্তর্দধেহনন্ত রমাদ ধানঃ
হারং স্বকণ্ঠে মুদমাপ সাধুঃ । ৭ ।

অথ নরপতি সৈন্যাঃ সৌধ-মাচালয়ন্তঃ
কথমপি গণনার্হা হার মন্বেষ্টু কামাঃ
প্রতিদিশমপি গত্বা কুত্র হারং নচাপ্তাঃ
সমধিক মসুখন্তে সর্ব্বয়াপুঃ কৃতজ্ঞাঃ । ৮ ।

স্বভবন মত এভির্গন্তু কামৈর কস্মাৎ
নৃপ -নিরুপম হারো লক্ষিতঃ সাধু-কণ্ঠে
অনতি চির মশেষৈঃ প্রগ্রহৈর্বদ্ধ পাণিঃ
নৃপতি সবিধ এযোহ নায়িতুর্ণং সখেদং । ৯ ।

আমূল বৃত্তং নৃপতেঃ সমীপে
চৌরস্য চোক্তং চতুরৈশ্চমূভিঃ
আজ্ঞাপয়ামাস নৃপোহপি মোহাৎ
কারাগৃহং প্রাপয় সপ্রহারং । ১০ ।

অরুণ-নয়ন মজ্ঞো রক্ষকো দণ্ডধারী
নিরতি চিরমনুজ্ঞাং বন্দি-বাসমবাপ্তঃ
অনয়দতি কঠোরং শৈলপেষং তদেনং
নবিধি বিহিত দুঃখং কাপিকৈশ্চিন্নিবার্য্যং ১১

---

# কারাগৃহে সদাগরস্য বিলাপঃ ।

কষ্টং বিশিষ্ট মনুভূয়চ বন্দি বাসং
গত্বাঽচিরং মনসি চিন্তয়তিস্ম সাধুঃ
মত্তঃ পুরা যদভবং ধনবৃদ্ধি হেতোঃ
বিস্মৃত্য সৌরিমধুনা ফলমালভেতৎ। ১।
ইত্থং পুনঃ পুনরপি প্রবিচিন্ত্যমোহং
প্রাপ্তস্ততঃ সকরুণং সমুবাচ বাচং
সৌরে! কৃপাকণিকয়া চরণাশ্রয়ং মে
দত্বাঽচিরং প্রকুরু চারক-বন্ধ-মুক্তং। ২।
জ্ঞাত্বা গ্রহেশমপি মোহবশাদহংত্বাং
বিস্মৃত্য দুঃখ মনিশং বিভজে তদস্মাৎ
রক্ষাং বিধেহি ভগবন্! নপুনর্মমৈবং
ভ্রান্তির্ভবে ভবতি যেন বিধীয়তাংতৎ। ৩।
কক্ষুদ্র মানব-গণঃ কচতে প্রকোপঃ
ভূভার-ধারণ পরোঽপি জনার্দ্দনোঽসৌ
বোঢ়ুং ন যং প্রভুরভূৎ জগতীহ সৌরে!
কস্যাপি কিং ভবতি শক্তিরিতঃ প্রভূতা॥ ৪।
কন্যাননং পরিজনঃ পরিলক্ষ্য-শান্তং-
কিংবা ফলং ভবতিতৎ স্থিরতামবাপ্তঃ
মোহংগতঃ পুনরথ প্রলপন্নন্নং
নোবীক্ষ্য কর্ম্মকরণাদালভেত দুঃখং। ৫।
ইত্থংপ্রমত্তইব সাধুরসৌ রুদিত্বা
মোহং যযৌ ভৃশমত স্তপনা

পুস্তিকায়াং স্থিতায়াঞ্চ সৌরে রত্নস্য কাকথা।
নানলৈ র্দহ্যতে গেহং প্রদত্তৈরপি শক্রভিঃ॥ ২।
পূজাঞ্চ যদি বা কর্ত্তুংনশক্তো ভুবিমানবঃ।
তথাপিশনিরাপ্নোতি মোদং পুস্তক রক্ষণে॥ ৩।
শ্রীহরিঃ শ্রীহরিশ্চেতি প্রীতয়ে বদতাপনেঃ।
সমাপ্তা পুস্তিকা দোষো বিদ্বদ্ভিঃ ক্ষম্যতামিতি॥ ৪।

ইতি শ্রীশ্রীস্কন্দ পুরাণোক্ত শ্রীশনৈশ্চর মাহাত্ম্যং সমাপ্তম্।
ওঁ তৎসদিত্যাদি।

প্রণামঃ। নীলাঞ্জন-চয়-প্রখ্যং রবিস্মৃনুং মহাগ্রহং।
ছায়ায়া-গর্ভ-সম্ভুতং বন্দেভক্ত্যা শনৈশ্চরম্॥ ০।

---



বিজয়া-প্রেসে মুদ্রিত—২০ নং পটুয়াটোলা লেন, কলিকাতা।

প্রকাশক—

শ্রীশশিভূষণ মুখোপাধ্যায়

কদমতলা, বরিশাল।